যাবে। তিনি যে ভারতের নব্যজীবনের স্রষ্টা, এ বিশ্বাস অটল, অচল ভাবে তাঁর অন্তরে বিরাজ করবে, আর এ বিশ্বাস তাঁকে অমিত তেজ, অমিত পরাক্রম, অমিত শক্তি দান করবে। সূর্য্যের গৌরবে তিনি সার্থকতার পথে অগ্রসর হবেন।

ঘুমন্ত রাজকুমারীর নিদ্রাভঙ্গের মতই ভারতবর্ষ এই ভাগ্যনির্দ্দিষ্ট যুগ-মানবরূপ রাজকুমারের স্নেহ-পরশে আবার জেগে উঠবে, আর সঙ্গে সঙ্গে জেগে উঠবে ভারতবর্ষের বৃদ্ধ, যুবক, তরুণ, বৃদ্ধা, যুবতী, তরুণী সকলেই! বাংলার বুকে এই অনাগত যুগমানবের আবির্ভাব-সম্ভাব্যকে সার্থক ক'রে জাতির সর্ব্বতোমুখী ও সার্ব্বাঙ্গীন পুনর্জ্জাগরণ যাতে আনতে পারি, সে জন্য আমরা বাঙালী যেন আজ থেকেই ভাবে ও কর্ম্মে কায়মনোবাক্যে প্রস্তুত হই—অদূরাগত ঐ স্বর্ণযুগের আগমনী-গানে আমরা যেন এই মুহূর্ত্ত থেকেই মুখর হই; নিশ্চল অনড় অতীত সংস্কার যেন আমাদের পথরোধ না করে। যুগে যুগে সত্য ও সংস্কার নব নব রূপ পরিগ্রহ ক'রে থাকে, এ প্রত্যক্ষ অভিজ্ঞতাকে অস্বীকার ক'রে আমরা যেন আর আত্মবঞ্চনা না করি। বাংলার শ্যামল বুকে যারা লালিত-পালিত, এখানকার সুনির্ম্মল আলো-হাওয়ায় যারা বর্দ্ধিত ও পুষ্ট, এখানকার মাটির রসে যাদের প্রাণ সঞ্জীবিত, বাংলার গিরি-নদী-প্রান্তর-পথ যাদের হিয়ায় পুলক-শিহরণ তুলে এবং বাংলা ভাষায় যারা প্রথম বর্ণোচ্চারণ করে ও মনের ভাব প্রকাশ করে—জাতিবর্ণ-নির্ব্বিশেষে তাদের ঠাঁই বাঙালীর নব্য জাতীয়তার প্রশস্ত আঙ্গিনায় অসঙ্কুলান হ'বে না। বাঙালী হিন্দু, বাঙালী মুসলমান, বাংলার সব ভাই-বোনের সম্মিলিত চিত্তে এই অখণ্ড জাতীয়তার অভিনব শুভ প্রেরণা মূর্ত্ত হ'য়ে উঠুক, এই প্রার্থনা।

**সমাপ্ত**